# পাদ্মপুরাণম্।

## পাতালখণ্ডম্

( বঙ্গানুবাদ-সমেতম্। )

শ্রীমন্মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন বেদব্যাস-প্রণীতম্।

ভট্টপল্লী-নিবাসি-

পণ্ডিতপ্রবর শ্রীযুক্ত পঞ্চানন তর্করত্ন-সম্পাদিত।

দ্বিতীয় সংস্করণ।

কলিকাতা,

৩৮।২ নং [illegible]চরণ দত্তের ষ্ট্রীট "বঙ্গবাসী-ইলেক্‌ট্রো-মেসিন-প্রেসে"

শ্রীনটবর চক্রবর্ত্তী দ্বারা

মুদ্রিত ও প্রকাশিত।

সন ১৩১৮ সাল।

মূল্য ৪৲ চারি টাকা মাত্র।

# ভূমিকা।

পদ্মপুরাণ সুবিস্তৃত মহাপুরাণ। ধর্ম্ম উপদেশ, সাধনাপ্রণালী, বৈষ্ণব নিয়ম এবং কাব্যাংশ এই চারি সামগ্রীর সম্মিলন, পদ্মপুরাণের ন্যায় আর কোন মহাপুরাণে নাই। সেই পদ্মপুরাণের সারাংশ পাতাল-খণ্ড; পাতালখণ্ডের সম্পূর্ণ বঙ্গানুবাদ এই নূতন।

মূল পদ্মপুরাণ ইতিপূর্ব্বেও মুদ্রিত হইয়াছে, কিন্তু বড়ই দুঃখের বিষয়, কি মুদ্রিত, কি অমুদ্রিত, বহু পুস্তক মিলাইয়াও আমরা পাতাল-খণ্ডের মনোমত পাঠশুদ্ধি করিতে পারিলাম না। আদর্শমাত্রই পরিশুদ্ধ নহে। তাই বলিয়া স্বকপোল-কল্পিত পাঠ-যোজনা করি নাই। সুধী পাঠকগণ ধীরভাবে লক্ষ্য করিবেন।

শ্রীজগন্নাথ বিদ্যার্ণব, শ্রীবীরেশনাথ কাব্যতীর্থ, শ্রীকমলকৃষ্ণ স্মৃতি-ভূষণ, শ্রীমন্মথনাথ কাব্যতীর্থ এবং মহেন্দ্রনাথ বিদ্যারত্ন পাতালখণ্ডের অনুবাদ করিয়াছেন, তাঁহারা যে শ্রম করিয়াছেন, তজ্জন্য তাঁহাদিগকে ধন্যবাদ দিতেছি। ইতি

শ্রীপঞ্চানন তর্করত্ন।

# সূচীপত্র।

পাতালখণ্ড সূচীপত্র সমাপ্ত

... স্বয়ং ধীমন্ রঘুনাথগুণোদয়ম্।
... মহ্যং কথয়স্ব প্রসাদতঃ। ৫
শেষ উবাচ।
সাধু পৃষ্টং ম... ভাগ দ্বিজবর্য্যপুরস্কৃত।
... সাকাঙ্ক্ষুবৈকমনাঃ কিল। ৬
সা ... ...াস্তোজচ্যুতং রামাগমামৃতম্।
... ...ভুবাহো স্থগিতাঙ্গেন বিহ্বলা। ৭
কিং ... ... বিমূঢ়ায়াঃ কিংবা ভ্রমকরং বচঃ
... ...াগ্যায়াঃ কথং রামেক্ষণং পুনঃ। ৮
... কৃত্বা প্রাপ্তোহয়ং বৈ সুতঃ শিশুঃ
...কেনচিন্মম ...পেন বিপ্রয়োগং গতঃ পুনঃ। ৯
... ...সী রামঃ সীতালক্ষ্মণসংযুতঃ।
কথং মাং ... ...রতে বীরো বনেচারী সুদুঃখিতাম্

ইতি সা বিললাপোচ্চৈ রঘুনাথ ...
ন বিবেদ নিজং কিঞ্চিৎপরকীয়ং ...
সুমুখোঽপি তদা দৃষ্ট্বা দুঃখিতাং ...
বীজয়ামাস বাসোঽগ্রৈঃ সংজ্ঞাম... সা ...
উবাচ জননীং সৌম্যং বচো হর্ষকরং ...
রঘুনাথাগমস্পারহৃষ্টাং তাং স ব...ৎ পুনঃ। ১২
মাতর্বিদ্ধি গৃহং প্রাপ্তং রঘুনাথং সলক্ষ্মণম্।
সীতয়া সহিতং পশ্য...চাশীর্ভিরভি...ক চ। ১৪
ইতি তথ্যং বচঃ শ্রুত্বা সুমুখেন প্রভাষিতম্।
যাদৃশং হর্ষমাপেদে তাদৃশং বেদ্মি নো হ্যহম্। ...
উত্থায় চাজিরে প্রাপ্তা রোমাঞ্চিততনূরুহা।
হর্ষবিহ্বলিতাঙ্গাশ্রু মুঞ্চন্তী রামমৈক্ষত। ১৬
তাবৎ স রামো রাজেন্দ্রো নরযা...ধিষ্ঠিতঃ।
প্রাপ্তঃ স্বমাতুর্ভবনং কৈকেয্যাঃ সু... ...যঃ।

...মন-সংবাদ-দাতাকে তিনি কি ... হে ধীমন্! অনুগ্রহপূর্ব্বক ...ট যথাযথ উক্ত ঘটনা সকল ... রামচন্দ্রের গুণকীর্ত্তন করুন। ১—... নন্তদেব কহিলেন,—হে মহাভাগ! ... দ্বিজগণ মান্য! আপনি উত্তম প্রশ্ন কর...ছেন, আমি আপনার নিকটে তৎসমুদয় স্পষ্টরূপে বলিতেছি, অবহিত হইয়া ... করুন। প্রথমতঃ কৌশল্যা দেবী ...র মুখপদ্ম বিনির্গত, রামের আগমন...রূপ সুধা মুহুর্মুহু পান করিয়া ... পড়িলেন। তাঁহার শরীর ... হইল। তিনি আশা করেন নাই যে, ...হার রাম আবার আসিবেন। রামের আ...মন-সংবাদ শুনিয়া তিনি ভাবি...লেন,—... কি! মোহবশতঃ আমি স্বপ্ন দেখিতেছি! না—মিথ্যা কথা বলিতেছে! ...ভাগিনীর রামদর্শন-সম্ভাবনা কোথায়? আমি বহু তপস্যা করিয়া রামচন্দ্রকে ...পাইয়াছিলাম এবং নিজেরই ...কোন পা... আবার তাহাকে হারাইয়াছি। ...বাস্তবিক কি আমার রাম আসিয়াছে? ...ক্ষণ, সীতা ও লক্ষ্মণের সহিত রাম ...আসিয়াছে ত? বনচারী হইয়া দুঃখিনী মাতাকে ভুলিয়া যায় নাই ত? ৬—১০। এই বলিয়া কৌশল্যাদেবী রামের কথা মনে হওয়ায় উচ্চৈঃস্বরে বিলাপ করিতে আরম্ভ করিলেন; ক্রমে আত্মপরজ্ঞানশূন্য হইয়া মোহ প্রাপ্ত হইলেন। তখন সুমুখ তাঁহাকে পুরাতন শোক জাগরিত হওয়ায় মোহপ্রাপ্ত দেখিয়া বস্ত্রের অঞ্চল দিয়া বীজন করিতে লাগিলেন। ক্রমে কৌশল্যা সংজ্ঞাপ্রাপ্ত হইলেন। সুমুখ বারংবার হর্ষকর রামাগমন সংবাদ শ্রবণ করাইয়া তাঁহাকে আনন্দোৎফুল্লা করিয়া কহিলেন,—মাতঃ! রঘুনাথ সীতা-লক্ষ্মণ-সমভিব্যাহারে আগমন করিয়াছেন, আপনি আগমন করিয়া অবলোকন করুন,—তাঁহাদিগকে আশীর্বাদ করুন। সুমুখ-কথিত এই তথ্যবাক্য শ্রবণ করিয়া তিনি যাদৃশ হর্ষলাভ করিলেন, তাদৃশ হর্ষ যে লোকের হয়; ইহা আমি অবগত নহি। ১১—১৫। অনন্তর কৌশল্যাদেবী তথা হইতে গাত্রোত্থানপূর্ব্বক অঙ্গনে আসিয়া আনন্দবিহ্বল হইয়া রোমাঞ্চিত কলেবরে আনন্দাশ্রু-মোচন করিতে করিতে রামের আগমনপথে সতৃষ্ণ-নয়নে চাহিয়া রহিলেন। এদিকে নীতিজ্ঞ রাজেন্দ্র রামও ...

শরীরে রোমহর্ষোহভূদ্গদ্গদা বাগভূত্তদা।
হর্ষাশ্রুণি তু সোষ্ণানি প্রবাহং প্রাপুরাপদম্ ॥৩১
জননীং বীক্ষ্য বিনয়ী তাটঙ্কদ্বয়বর্জ্জিতাম্।
কঙ্কাকল্পপদাকল্প-রহিতাং বিভ্রতীং তনুম্ ॥৩২
কিঞ্চিৎস্বদর্শনাহ্লৃষ্টাং কৃশাঙ্গীং তাং স শোকভাক্
দুঃখস্য সময়ো নায়মিতি মত্বা জগাদ তাম্ ॥৩৩

শ্রীরাম উবাচ।

মাতর্ম্ময়া ত্বচ্চরণৌ চিরকালং ন সেবিতৌ।
তৎক্ষমস্বাপরাধং বৈ ভাগ্যহীনস্য মামকম্ ॥৩৪
যে পুত্রা মাতাপিত্রোর্হি ন শুশ্রূষাসমুৎসুকাঃ।
তে মন্তব্যা নরা মাতঃ কীটকা রেতসো ভবাঃ
কিং কুর্ব্বে জনকাজ্ঞাতো গতো বৈ দণ্ডকং বনম্
তত্রাপি ত্বৎকৃপাপাঙ্গাদ্দুঃখং তীর্ণোহস্মি দুস্তরম্
রাবণেন হৃতা সীতা লঙ্কায়াং গমিতা পুনঃ।
ত্বৎকৃপাতো ময়া লব্ধা তং হত্বা রাক্ষসেশ্বরম্ ॥
সীতেয়ং ত্বচ্চরণয়োঃ পতিতা বৈ পতিব্রতা।
সম্ভাবয়াশু চকিতাং ত্বৎপাদার্পিতমানসাম্ ॥৩৮
ইতি শ্রুত্বা তু তদ্বাক্যং পাদয়োঃ পতিতাং স্নুষাম্
আশীর্ভিরভিযুঞ্জানাং বভাষে তাং পতিব্রতাম্
সীতে স্বপতিনা সার্দ্ধং চিরং বিলস ভামিনি।
পুত্রৌ প্রসূয় চ কুলং স্বকং পাবয় পাবনে ॥৪০
ত্বৎসদৃশ্যঃ পতিপরাঃ পতিদুঃখসুখানুগাঃ।
ভবন্তি দুঃখভাগিন্যো ন হি সত্যং জগত্রয়ে ॥৪১
কিং চিত্রং যৎপুমাংসস্থ বৈরিকোটিপ্রভঞ্জনাঃ।
যেষাং গেহে সতী ভার্য্যা স্বপতিপ্রিয়বাঞ্ছিকা ৪২
বিদেহপুত্রি স্বকুলং ত্বয়া পাবিতমাত্মনা।
রামপাদাব্জযুগলমনুযান্ত্যা মহাবনম্ ॥ ৪৩
ইত্যুক্ত্বা রঘুনাথস্য ভার্য্যামঞ্চিতলোচনাম্।

---

আলিঙ্গন করিতে লাগিলেন, সর্ব্বশরীর আনন্দে রোমাঞ্চিত হইল, বাক্য রুদ্ধ হইয়া গেল এবং তাঁহার নয়ন হইতে দরদরিত-ধারে উষ্ণ আনন্দাশ্রু নির্গত হইতে লাগিল। ২৬—৩১। বিনয়ী রাম দেখিলেন, মাতার হস্তে ও চরণে কোন ভূষণ নাই, তিনি তাটঙ্ক খুলিয়া ফেলিয়াছেন; বৈধব্য-চিহ্নধারণ করিয়াছেন; শোকে জীর্ণশীর্ণ হইয়াছেন; তাঁহার শরীর একান্ত কৃশ ও মলিন হইয়া গিয়াছে; কেবল তাঁহাকে দেখিয়া আহ্লাদভাব ধারণ করিয়াছেন; সুতরাং নিজের সাতিশয় শোকের আবির্ভাব হইলেও, এ সময়ে দুঃখপ্রকাশ করা উচিত নহে, মনে করিয়া তাঁহাকে বলিলেন,—"মাতঃ! আমি বড়ই হতভাগ্য, তাই কখনও আপনার পদসেবা করিতে পারি নাই। এক্ষণে আমার অপরাধ ক্ষমা করুন। মাতঃ! যে সকল পুত্র মাতা-পিতার পদসেবায় পরাঙ্মুখ হয়, তাহারা অতি অধম শুক্রকীট বলিয়া গণ্য হয়। কি করিব, পিতার আজ্ঞায় দণ্ডকারণ্যে গিয়াছিলাম; তথায় অপার দুঃখপারাবারে পতিত হইয়া আপনার কৃপায় তাহা হইতে উদ্ধার পাইয়াছি। রাবণ সীতাকে হরণ করিয়া লঙ্কায় লইয়া গিয়াছিল। আপনার কৃপায় সেই রাক্ষসরাজকে নিহত করিয়া সীতাকে পাইয়াছি। এই পতিব্রতা সীতা আপনার পদতলে পতিতা হইয়াছে, আপনার পাদপদ্মে হৃদয় অর্পণপূর্ব্বক চকিতভাবে অবস্থান করিতেছে, ইহার উপর কৃপাদৃষ্টি অর্পণ করুন।" ৩২—৩৮। কৌশল্যা দেবী রামের বাক্য শ্রবণ করিয়া, পাদতল-পতিতা পতিব্রতা পুত্রবধূ সীতাকে আশীর্ব্বাদ করিয়া কহিলেন,—অয়ি পতিদেবতে পবিত্রচরিতে সীতে! স্বামীর সহিত চিরকাল ঐশ্বর্য্য ভোগ কর এবং দুইটী পুত্র প্রসব করিয়া বংশ পবিত্র কর। তোমার ন্যায় পতির সুখে সুখিনী, পতির দুঃখে দুঃখিনী, পতিব্রতা রমণীগণ ত্রিজগতে কখনই দুঃখভাগিনী হয় না। যাহাদের গৃহে এইরূপ পরহিতৈষিণী সতী ভার্য্যা বিদ্যমান, সেই সকল পুরুষ যে কোটি কোটি শত্রু বিদলিত করিবে তাহাতে আর আশ্চর্য্য কি? বিদেহনন্দিনি! তুমি স্ব-ইচ্ছায় দুর্গম কান্তারেও স্বামীর পাদপদ্ম অনুসরণ করিয়া নিজবংশ পবিত্র করিয়াছ। ৩৯—৪৩। বহুদিনের পর পুত্র সন্দর্শন

তূষ্ণীং বভূব হৃষ্টা সা সমুদ্গততনূরুহা ॥ ৪৪
অর্থ ভ্রাতাস্য ভরতঃ পিতৃদত্তং নিজং মহৎ।
রাজ্যং নিবেদয়ামাস রামচন্দ্রায় ধীমতে ॥ ৪৫
মন্ত্রিণস্তে প্রহৃষ্টাঙ্গা দৈবজ্ঞান্মন্ত্রকোবিদান্।
আহূয় মুহূর্ত্তং পপ্রচ্ছুঃ পদস্য পরমেষ্ঠিনঃ ॥৪৬
শুভে মুহূর্ত্তে সুদিনে শুভনক্ষত্রসংযুতে।
অভিষেকং মুদা রাজ্ঞঃ কারয়ামাসুরুদ্যতাঃ ॥
সপ্তদ্বীপবতীং পৃথ্বীং ব্যাঘ্রচর্ম্মণি সুন্দরে।
লিখিত্বোপরি রাজেন্দ্রো মহারাজোহধিতস্থিবান্
তদ্দিনাদেব সাধূনাং মনাংসি প্রমুদং যযুঃ।
দুষ্টানাং চেতসো গ্লানিরভবৎপরিতাপিনাম্ ॥৪৯
স্ত্রিয়শ্চ পতিভক্ত্যা চ পতিব্রতপরায়ণাঃ।
মনসাপি কদা পাপং নাচরন্তি জনা মুনে ॥ ৫০
দৈত্যা দেবাস্তথা নাগা যক্ষাসুরমহোরগাঃ।
সর্ব্বে ন্যায়পথে স্থিত্বা রামাজ্ঞাং শিরসা দধুঃ ॥

হওয়ায় আহ্লাদে রোমাঞ্চিতশরীর কৌশল্যা দেবী, রামভার্য্যা সুলোচন সীতাকে এই কথা বলিয়া মৌনাবলম্বন করিলেন। অনন্তর ভরত পিতৃদত্ত সুমহৎ রাজ্য ধীমান্ রামকে অর্পণ করিলেন তখন মন্ত্রিগণ সাতিশয় আহ্লাদিত হইয় মন্ত্রজ্ঞ দৈবজ্ঞদিগকে ডাকাইয়া শুভ মুহূর্ত্ত জিজ্ঞাসা করিলেন। তৎপরে দৈবজ্ঞ নির্দ্দিষ্ট শুভ নক্ষত্রযুক্ত উত্তম দিনে শুভ মুহূর্ত্তে পরমানন্দে রাজা রামচন্দ্রের অভি ষেকের আয়োজন করিলেন। সপ্তদ্বীপ পৃথিবীর আকৃতি-অঙ্কিত এমন এক সুন্দর ব্যাঘ্রচর্ম্মোপরি উপবেশন করিয়া মহারাজ রাম রাজ্যে অভিষিক্ত হইলেন। রাম রাজ্যে অভিষিক্ত হইলে সেই দিন হইতেই সাধুদিগের মনে নিরতিশয় আহ্লাদ ও দুষ্ট পরশুভদ্বেষীদিগের মনে নিদারুণ কষ্ট হইল। রমণীগণ পতিভক্তিমতী হইয় কায়মনোবাক্যে পতিসেবায় কালক্ষেপ করিতে লাগিল। হে মুনে! তৎকালে জনগণ মনে মনেও কদাপি পাপাচরণ করে নাই। ৪৪—৫০। দেব, দৈত্য, যক্ষ নাগ, উরগ সকলেই ন্যায়পথে থাকিয়

পরোপকারণে যুক্তাঃ স্বধর্ম্মসুখনির্বৃতাঃ।
বিদ্যাবিনোদকামিতা দিনরাত্রিশুভেক্ষণাঃ ॥৫২
বাতোঽপি মার্গসংস্থানাং চলন্নাহরতে মহান্।
বাসাংস্যপি তু সূক্ষ্মাণি তত্র চৌরকথা ন হি ॥৫৩
ধনদো হ্যর্থিনাং রামঃ করুণস্তু কৃপানিধিঃ।
ভ্রাতৃভিঃ সহিতো নিত্যং গুরুদেবস্তুতিং ব্যধাৎ

শেষ উবাচ।

অথাভিষিক্তং রামং তু তুষ্টুবুঃ প্রণতাঃ সুরাঃ
রাবণাভিধদৈত্যোগ্র-বধহর্ষিতমানসাঃ ॥ ৫৫

দেবা উচুঃ।

জয় দাশরথে সুরার্ত্তিহন্
জয়তাদানববংশদাহক।
জয় দেববরাঙ্গনাগণ
ব্যপকর্ষাদিকরারিদারক ॥ ৫৬
তব যদনুজেন্দ্রনাশনং
কবয়স্তৎ কথয়ন্তু চোৎসুকাঃ।
প্রলয়ে জগতাং ততীঃ পুন-
র্গ্রসসে ত্বং ভুবনেশ লীলয়া ॥ ৫৭

রামের আজ্ঞা মস্তকে বহন করিত। সকলেই স্বধর্ম্মরত পরোপকারী হইয়া বিদ্যাচর্চ্চায় কালাতিপাত করত সুখে জীবনযাত্রা করিত। তৎকালে চৌরভীতি একেবারে ছিল না, অন্ত চোরের কথা কি? পথিপর্য্যটনকারী পথিকের পরিহিত অতি-সূক্ষ্ম গাত্রবস্ত্র, প্রবল সমীরণেও হরণ করিতে পারে নাই; এমনই রামের মহিমা। কৃপানিধি রাম অর্থিবর্গের নিকট কুবেরস্বরূপ ছিলেন। তিনি প্রতিদিনই ভ্রাতৃবর্গের সহিত গুরু ও দেবতার স্তুতি করিতেন। অনন্তদেব কহিলেন,—দেবগণ, রাবণ রাক্ষস নিহত হওয়ায় একান্ত আহ্লাদিত হইয়াছিলেন, রামের রাজ্যাভিষেকের পর তাঁহারা প্রণত হইয়া রামের স্তব করিতে আরম্ভ করিলেন। ৫১—৫৫। দেবগণ কহিলেন,—হে দেবগণের আর্ত্তিনাশন! দশরথনন্দন রাম! আপনার জয় হউক, হে রাম! আপনি দৈত্যবংশ দগ্ধ করিয়াছেন। আপনি দেবাঙ্গনাগণের প্রতি অত্যাচারকারী

জয় জন্মজরাদিদুঃখকৈঃ
পরিমুক্তপ্রবলোদ্ধরোদ্ধর।
জয় ধর্ম্মকরাবরাম্বুধৌ
কৃতজন্মন্নজরামরাচ্যুত ॥ ৫৮
তব দেববরস্য নামভি-
র্ব্বহুপাপাশ্চ গতাঃ পবিত্রতাম্।
কিমু সাধুদ্বিজবর্য্যপূর্ব্বকাঃ
সুতনুং মানুষতামুপাগতাঃ ॥ ৫৯
হরবিরিঞ্চিনুতং তব পাদয়ো-
র্যুগলমীপ্সিতকামসমৃদ্ধিদম্।
হৃদি পবিত্রযবাদিকচিহ্নিতৈঃ
সুরচিতং মনসা স্পৃহয়াম তে ॥ ৬০
যদি ভবান্ন দদাত্যভয়ং ভুবো
মদনমূর্ত্তিতিরস্কৃতকান্তিভৃৎ।
সুরগণাশ্চ কথং সুখিনঃ পুন-
র্নন্নু ভবন্তি দয়ানয় পাবন ॥ ৬১
যদা যদাস্মান্ দনুজা হি দুঃখদা-
স্তদা তদা ত্বং ভুবি জন্মভাগ্‌ভব।
আজোঽব্যয়োঽপি প্রবরোঽপি সন্ বিভো
স্বভাবমাস্থায় নিজং নিজার্চ্চিতঃ ॥ ৬২
মৃতসুধাসদৃশৈরঘনাশনৈঃ
সুচরিতৈরবকীর্য্য মহীতলম্।
অমনুজৈর্গুণশংসিভিরীড়িত-
স্ত্বমত আশু পুনঃ প্রবিশেঃ পদম্ ॥ ৬৩
অনাদিরাদ্যোঽজররূপধারী
হারী কিরীটী মকরধ্বজাভঃ।
জয়ং করোতু প্রসভং হতারিঃ
স্মরারিসংসেবিতপাদপদ্মঃ ॥ ৬৪
ইত্যুক্তা তে সুরাঃ সর্ব্বে ব্রহ্মেন্দ্রপ্রমুখা মুহুঃ।
প্রণেমুররিনাশেন প্রণতা রঘুনায়কম্ ॥ ৬৫
ইতি স্তুত্যাতিসংহৃষ্টো রঘুনাথো মহাযশাঃ।
প্রোবাচ তান্ সুরান্ বীক্ষ্য প্রণতান্নতকন্ধরান্ ॥

অতিদুষ্ট ত্রিভুবনশত্রু রাবণকে বধ করিয়াছেন। আপনার জয় হউক। আপনার এই দৈত্যরাক্ষসবিনাশিনী কথা, কবিগণ আগ্রহসহকারে বর্ণন করুন। হে ভুবনেশ্বর! এই জগৎ আপনারই লীলা। এই লীলার অবসানে,—প্রলয়কালে আপনিই আবার এই জগৎসমূহ গ্রাস করিয়া থাকেন। আপনি জন্মজরাদি দুঃখ হইতে নির্মুক্ত; আপনার জয় হউক। আপনি অতি উদ্ধত দৈত্যদিগকে নিহত করিয়া উদ্ধার করিয়াছেন। হে অজর, অমর, অচ্যুত! আপনি সূর্য্যবংশরূপ সাগরে জন্মগ্রহণ করিয়াছেন, আপনার জয় হউক। হে দেব। হে দেববর! আপনার নাম উচ্চারণ করিয়া বহুতর পাপী উদ্ধার পাইয়াছে, যাহারা সাধু দ্বিজবর সতত পুণ্যকারী সুমানুষ জন্ম লাভ করিয়াছে, তাহাদের ত কথাই নাই; ঈপ্সিতফলদায়ী হরবিরিঞ্চিস্তুত পবিত্র যবাদিচিহ্নযুক্ত ভবদীয় পাদপদ্মযুগল হৃদয়ে ধারণ করিতে আমাদের নিতান্ত স্পৃহা হইয়াছে। হে মদনমোহন, সুন্দরমূর্ত্তে! আপনি যদি পৃথিবীকে অভয়দান না করেন, তাহা হইলে হে দয়াময় পাবন! দেবগণ কিরূপে সুখী থাকিবে? হে সর্ব্বেশ্বর। হে বিভো! আপনি অজ, অব্যগ্র এবং স্বভাবে অবস্থিত হইলেও দৈত্যগণ যখন নিতান্ত উপদ্রবকারী হইবে, তখন অনুগ্রহ করিয়া পৃথিবীতে জন্মগ্রহণ করিবেন এবং এইরূপে মৃতব্যক্তির সঞ্জীবনী-সুধাকল্প পাপনাশন বহুগুণশোভিত অলৌকিক চরিত্রগুণে সমস্ত ভূতলে পূজিত হইয়া পুনরায় নিজপদে প্রবিষ্ট হইবেন। আপনিই সকলের আদি, আপনার আদি কেহই নাই। আপনি অজররূপধারী, কন্দর্পতুল্য রূপবান, হারকিরীট-শোভিত। মহাদেব আপনার পাদপদ্মসেবা করিয়া থাকেন। আপনি নিখিলশত্রু নিহত করিয়াছেন, আপনার জয় হউক। ৫৫—৬৪। শত্রুনাশ করায় রঘুনাথের চরণে পূর্ব্ব হইতে অবনত ব্রহ্মা ইন্দ্র প্রভৃতি দেবগণ এইরূপে তাঁহাকে স্তব করিয়া প্রণাম করিলেন। মহাযশস্বী রঘুনাথ দেবতাদিগের এই স্তবে অতিশয় আহ্লা-

শ্রীরাম উবাচ।
সুরা বৃণুত মে যূয়ং বরং কঞ্চিৎ সুদুর্লভম্।
যং কোঽপি দেবো দনুজো ন যক্ষঃ প্রাপ সোদরঃ॥
সুরা উচুঃ।
স্বামিন্ ভগবতঃ সর্ব্বং প্রাপ্তমস্মাভিরুত্তমম্।
যদয়ং নিহতঃ শত্রুরস্মাকং তু দশাননঃ॥ ৬৮
যদা যদাসুরোঽস্মাকং বাধাং পরিদধাতি ভোঃ
তদা তদৈব কর্ত্তব্যমেতাবদ্বৈরিনাশনম্॥ ৬৯
তথেত্যুক্ত্বা পুনর্ব্বীরঃ প্রোবাচ রঘুনন্দনঃ।১০
শ্রীরাম উবাচ।
সুরাঃ শৃণুত মদ্বাক্যমাদরেণ সমন্বিতাঃ।
ভবৎকৃতং মদীয়ৈর্ব্বৈ গুণৈর্গ্রথিতমদ্ভুতম্।
স্তোত্রং পঠিষ্যতি মুহুঃ প্রাতর্নিশি সকৃন্নরঃ।১১
তস্য বৈরিপরাভূতির্ন ভবিষ্যতি দারুণা।
ন চ দারিদ্র্যসংযোগো ন চ ব্যাধিপরাভবঃ।১২
মদীয়চরণদ্বন্দ্বে ভক্তিস্তেষাঞ্চ ভূয়সী।
ভবিষ্যতি মুদা যুক্তং স্বান্তং পুংসাং তু পাঠতঃ
ইত্যুক্ত্বা সোঽভবত্তূষ্ণীং নরদেবশিরোমণিঃ।
সুরাঃ সর্ব্বে প্রহৃষ্টাস্তে যযুর্লোকং স্বকং স্বকম্॥
রঘুনাথোঽপি ভ্রাতৄংস্তান্ পালয়ংস্তাতবদ্বুধান্।
প্রজাঃ পুত্রানিব স্বীয়াল্লালয়ঁল্লোকনায়কঃ॥ ১৫
যস্মিন্ শাসতি লোকানাং নাকালমরণং নৃণাম্
ন রোগাদিপরাভূতির্গৃহেষু চ মহীয়সী॥ ১৬
নেতিঃ কদাপি দৃশ্যেত বৈরিজং ভয়মেব চ।
বৃক্ষাঃ সদৈব ফলিনো মহী ভূয়িষ্ঠধান্যকা॥ ১৭
পুত্রপৌত্রপরীবার-সনাথীকৃতজীবিতাঃ।
কান্তসংযোগজসুখৈর্নিরস্তবিরহজ্বরাঃ॥ ১৮
নিত্যং শ্রীরঘুনাথস্য পাদপদ্মকথোৎসুকাঃ।
কদাপি পরনিন্দাসু বাচস্তেষাং ভবন্তি ন॥ ১৯
কারবোঽপি কদা পাপং নাচরন্তি মনস্যপি।

---

দিত হইয়া, নম্রগ্রীব হইয়া প্রণত সেই দেবতাদিগকে দৃষ্টিপাতপূর্ব্বক কহিলেন,—হে দেবগণ। কোন দেবতা, দৈত্য, যক্ষ অথবা আমার কোন সহোদরও আমার নিকট যে বর প্রাপ্ত হয় নাই, আপনারা আমার নিকটে সেইরূপ কোন দুর্লভ বর প্রার্থনা করুন। দেবগণ কহিলেন,—স্বামিন। আপনি যে আমাদের প্রবল শত্রু দশাননকে নিহত করিয়াছেন, তাহাতেই আমাদের উত্তম বর লাভ হইয়াছে; এক্ষণে আমাদের প্রার্থনা এই যে, যখন যখনই কোন দৈত্য আমাদের উপদ্রব করিবে, তখন তখনই আপনি আমাদের সেই শত্রু বিনাশ করিবেন। ৬৮—৬৯। বীর রঘুনন্দন দেবতাদিগেরবাক্যে "তথাস্তু" বলিয়া পুনরায় বলিলেন,—দেবগণ! আপনারা যত্নপূর্ব্বক আমার বাক্য শ্রবণ করুন,—আপনারা মদীয় গুণগ্রথিত যে অপূর্ব্ব স্তব করিলেন এই স্তোত্র, যে মানব প্রাতঃকালে অথবা সন্ধ্যাকালে একবার পাঠ করিবে, সে কখনই শত্রুর নিকটে পরাভূত হইবে না, কখন দারিদ্র্য-কষ্ট ভোগ করিবে না, কখন রোগে ভুগিবে না এবং তাহাদের হৃদয় সর্ব্বদাই আনন্দযুক্ত হইয়া মদীয় পদযুগলে একান্ত আসক্ত হইয়া থাকিবে। ১০—১৩। রাজশিরোমণি সেই রাম এই কথা বলিয়া মৌনাবলম্বন করিলে দেবগণ আনন্দিত হইয়া স্ব স্ব লোকে গমন করিলেন। লোকনাথ রাম পিতার ন্যায় ভ্রাতৃবর্গ পণ্ডিতগণ এবং প্রজাগণকে পুত্রবৎ পালন করিতে লাগিলেন। ১৪—১৫। তাঁহার রাজত্বকালে কাহারও অকালমৃত্যু ছিল না। কেহ কখন রোগে কষ্ট পাইত না, অতিবৃষ্টি অনাবৃষ্টি প্রভৃতি ঈতি কদাপি দৃষ্টিগোচর হইত না, কাহারও শত্রুভয় ছিল না। বৃক্ষ সকল সর্ব্বদাই ফলবান হইয়া থাকিত। পৃথিবী প্রচুর শস্যশালিনী হইতেন। লোক সকল স্ত্রী-পুত্র-পৌত্রাদি লইয়া সুখে জীবন যাপন করিত। কোনরূপেই স্ত্রীবিচ্ছেদ-দুঃখ কাহারও ছিল না। সকলেই প্রত্যহ রঘুনাথের পবিত্র কথায় কালযাপন করিত; তাঁহার পবিত্র চরিত্রগাথা শ্রবণে সকলেই একান্ত উৎসুক থাকিত। তৎকালে শিল্প-

রঘুনাথকরাঘাত-দুঃখশঙ্কাভিশংসিনঃ। ৮০
সীতাপতিমুখালোক-নিশ্চলীভূতলোচনাঃ।
লোকা বভূবুঃ সততং কারুণ্যপরিপূরিতাঃ।
রাজ্যং প্রাপ্তমসাপত্নং সমৃদ্ধবলবাহনম্‌।
ঋষিভির্হৃষ্টপুষ্টৈশ্চ রমাহাটকভূষণৈঃ। ৮২
সম্পূর্ণমিষ্টাপূর্ত্তানাং ধর্ম্মাণাং নিত্যকর্ত্তৃভিঃ।
সদা সম্পন্নশস্যঞ্চ সুচারুক্ষেত্রসঙ্কুলম্‌। ৮৩
সুদেশং সুপ্রজং স্বস্থং সুতৃণং বহুগোধনম্‌
দেবতায়তনানাঞ্চ রাজিভিঃ পরিরাজিতম্‌। ৮
সুপূর্ণা যত্র বৈ গ্রামাঃ সুবিত্তাঢ্যৈর্বিরাজিতাঃ।
সুপুষ্পক্রীড়োদ্যানাঃ সুস্বাদুফলপাদপাঃ। ৮
সপদ্মিনীকবাসারা যত্র রাজন্তি ভূময়ঃ।
মদমত্তা নিম্নগা যত্র ন যত্র জনতা ক্বচিৎ। ৮৬

কুলান্যেব কুলীনানি বর্ণানাং ন ধনানি চ।
বিভ্রমো যত্র নারীষু ন বিদ্বৎসু চ কর্হিচিৎ। ৮
নদ্যঃ কুটিলগামিন্যো ন যত্র বিষয়ে প্রজাঃ।
তমোযুক্তাঃ ক্ষপা যত্র বহুলেষু ন মানবাঃ। ৮
রজোযুজঃ স্ত্রিয়ো যত্র ন ধর্ম্মবহুলা নরাঃ।
ধনৈরনন্ধো যত্রাস্তি জনো নৈব চ ভোজনম্‌
অনয়ঃ স্যন্দনং যত্র ন চ বৈ রাজপুরুষঃ।
দণ্ডঃ পরশুকুদ্দালবালব্যজনরাজিষু। ৯০

...কার বা বাণিজ্যব্যবসায়ীদিগের কেহ রামের ভয়ে মনে মনেও কাহাকেও প্রতারণা করিবার অভিপ্রায় করিতে পারে নাই। ৭৭—৮০। লোক সকল একাগ্রদৃষ্টি হইয়া রামের সুন্দর মুখ-কমল দেখিবার নিমিত্ত ব্যগ্র হইত। তখনকার সকল লোকই দয়াবান্‌ ছিল। সেই রাজ্য সর্ব্বদাই ধন-ধান্যে সৈন্য-সামন্তে সমৃদ্ধ থাকিত শত্রু একেবারে ছিল না। তৎকালে ঋষিগণ হৃষ্ট পুষ্ট এবং সর্ব্বদাই রমণীয় স্বর্ণভূষণে ভূষিত থাকিতেন; রাজ্যের মঙ্গলকামনায় নিযুক্ত ইষ্টাপূর্ত্ত ধর্ম্ম আচরণ করিতেন রামের রাজত্বকালে বিবিধ উত্তম শস্য-ক্ষেত্র সর্ব্বদাই প্রচুর শস্যে পূর্ণ থাকিত; গবাদির খাদ্য প্রচুর উৎপন্ন হইত, দেশের স্বাস্থ্য অতি সুন্দর ছিল; প্রজাগণ সকলেই সাধু ব্যবহারে কালযাপন করিত। গোধন প্রচুর ছিল। গ্রাম সকল বহুতর দেবালয়, উত্তম পুষ্পোদ্যান ও সুস্বাদুফলযুক্ত বৃক্ষশ্রেণীতে সুশোভিত ছিল। সকলেই সমৃদ্ধিশালী ছিল। বহুতর সরোবর এবং প্রত্যেক সরোবরেই পদ্মিনী শোভা পাইত। তৎকালে নদীই উদ্ধতবেগে চলিত, কিন্তু কোন লোকই উদ্ধতভাবে চলিত না। ৮১—

৮৬। লোক সকল কুলীন (সদ্বংশজাত) ছিল। কাহারও অর্থ কুলীন (১) (চৌরভয়ে ভূগর্ভ নিহিত) ছিল না। রমণীগণেই বিভ্রম (বিলাস) ছিল, পণ্ডিতবর্গে কখনই বিভ্রম (ভ্রান্তি) দেখা যাইত না। নদীসকল বক্রগামী ছিল। প্রজাবর্গের মধ্যে কেহই বক্রগামী ছিল না। কৃষ্ণপক্ষের রাত্রিই কেবল তৎকালে তমোযুক্ত (অন্ধকারময়) হইত, মনুষ্যগণ তমোযুক্ত ছিল না। রমণীরাই কেবল রজোযুক্ত (রজস্বলা হইত, ধার্ম্মিক মানব কেহই তখন রজোযুক্ত (রাজসিক ভাবাপন্ন) ছিল না। মনুষ্যই কেবল ধনসত্ত্বেও অনন্ধ (অমত্ত) ছিল, ভোজন অনন্ধ (২) অর্থাৎ অন্নশূন্য ছিল না।—৮৭—৮৯। তৎকালে অনয় (৩) অর্থাৎ লৌহসম্পর্কশূন্য রথ ছিল, কিন্তু রাজপুরুষ কেহই অনয় অর্থাৎ নীতিশূন্য

(১) কুলীন কু পৃথিবী, তাহাতে লীন লুক্কায়িত। চোরের ভয়ে পূর্ব্বকালের লোকেরা মাটীর ভিতরে অর্থ লুকাইয়া রাখিত, রাম-রাজ্যে চোরের ভয় না থাকায় কাহাকেও তাহা করিতে হয় নাই।

(২) অনন্ধঃ—অন্ধস—অন্ন, তৎকালে অন্নাহার সকলেরই জুটিত, অন্নাভাবে কাহাকেও ফল-মূল খাইয়া কাটাইতে হইত না।

(৩) অয়স্‌—লৌহ, অনয় লৌহশূন্য কাষ্ঠময়।

আতপত্রেষু নাস্তত্র কচিৎ ক্রোধোপরোধজঃ।
অক্ষত্রাক্ষিকবৃন্দেভ্যঃ কচিন্ন পরিদেবনম্। ১১
আক্ষিকা এব দৃশ্যন্তে যত্র পাশকপাণয়ঃ।
জাড্যবার্ত্তা জলেষেব স্ত্রীমধ্যা এব দুর্ব্বলাঃ।
কঠোরহৃদয়া যত্র সীমন্তিন্যো ন মানবাঃ।
ওষধীষেব যত্রাস্তি কুষ্ঠযোগো ন মানবে। ১৩
বেধো যত্র সুরত্নেষু শূলং মূর্ত্তিকরেষু বৈ।
কম্পঃ সাত্ত্বিকভাবোত্থো ন ভয়াৎক্বাপি কস্যচিৎ
সংজ্বরঃ কামজো যত্র দারিদ্র্যং কলুষস্য চ।
দুর্লভত্বং সদৈবস্য সুকৃতে ন চ বস্তুনঃ। ১৫
ইভা এব প্রমত্তা বৈ যুদ্ধে বীচ্যো জলাশয়ে।
দানহানির্গজেষেব তীক্ষ্ণা এব হি কণ্টকাঃ। ১৬
বাণেষু গুণবিশ্লেষো বক্রোক্তিঃ পুস্তকে দৃঢ়া।

ছিল না। কুঠার, কুদ্দাল, চামর,ছত্র প্রভৃতিতেই দণ্ড ছিল (অপরাধী না থাকায়) অপরাধীর উপরে ক্রোধজ দণ্ড ছিল না। দ্যূতকরদিগেরই পরিদেবন (ক্রীড়া) ছিল, আর কোথাও পরিদেবন অর্থাৎ শোকজ বিলাপ ছিল না। দ্যূতকরেরাই পাশকহস্ত হইত,—(অক্ষ হস্তে লইয়া ক্রীড়া করিত) আর কেহই পাশক হস্ত অর্থাৎ অপরাধে পাশ অর্থাৎ রজ্জু দ্বারা বদ্ধ-হস্ত হইত না। জড়তার (শীতলতার) কথা জলেই ছিল, আর কাহারই জড়তা (মূর্খতা) ছিল না। শাসনগুণে সকলেই সুশিক্ষিত ছিল। স্ত্রীলোকেরাই দুর্ব্বলা ছিল (১) আর কেহ তৎকালে দুর্ব্বল (আহারাভাবে) ছিল না। হৃদয়ের কঠোরতা একমাত্র রমণীদিগেরই ছিল, (২) আর কাহারও ছিল না। ঔষধিসমূহের মধ্যে কুষ্ঠ (৩) ছিল, কোন মনুষ্যের কুষ্ঠ ছিল না। উত্তম রত্নেই বেধ (১) ছিল, আর কাহারও বেধ ছিল না। প্রতিমার হস্তেই শূল (২) দেখা যাইত, আর কাহারও শূল ছিল না। সাত্ত্বিক ভাবের উদয়ে কম্প হইত, ভয়জনিত কম্প কাহারই ছিল না; কামজ্বর ছিল, আর কোনরূপ জ্বর ছিল না; পাপের দারিদ্র্য (অভাব) ছিল, আর কাহারও দারিদ্র্য ছিল না। ভাগ্যাধীন পুণ্যকারী দুর্লভ ছিল (৩) তদ্ভিন্ন অন্য কোন দ্রব্য দুর্লভ ছিল না। হস্তীরাই যুদ্ধে মত্ত হইত, অন্য কেহ মদমত্ত হইত না। জলাশয়েই বীচি ছিল, অন্য কাহারও বীচি (৪) ছিল না। হস্তীতেই দানাভাব (৫) দৃষ্ট হইত। কণ্টকেই তীক্ষ্ণতা (৬) দেখা

(১) স্ত্রীলোকদিগের দুর্ব্বলতা স্বাভাবিক, সুতরাং তাহা প্রশংসাই।

(২) হৃদয়ের কাঠিন্য স্ত্রীলোকদিগের বর্ণনীয় বিষয়, নিন্দনীয় নহে। কবিরা শিরীষ পুষ্পের উপমা দিয়া সুন্দরী রমণীর বর্ণনা করিয়াছেন, শিরীষ পুষ্প অতি কোমল, কিন্তু বৃন্ত অতি কঠিন; স্ত্রীলোক বাহ্যাবয়বে বড়ই কমল, হৃদয় কঠিন।

(৩) কুষ্ঠ—কুড় কাষ্ঠ, অন্যত্র কুষ্ঠ রোগ।

(১) বেধ—ছিদ্র, অন্যত্র বেধ, গৃহচ্ছিদ্র অথবা শত্রুর বাণে বিদ্ধ হওয়া।

(২) শূল অস্ত্র, অন্যত্র শূল রোগবিশেষ।

(৩) শাসনগুণে কেহই পাপকর্ম্ম করিবার সুযোগ পাইত না, সকলেই পুণ্য কার্য্য করিত; এই কারণে জন্মান্তরীণ শুভাদৃষ্টবলে স্বতই পুণ্য কর্ম্মে মতি কাহার আছে, তাহা লক্ষ্য করা কঠিন হইত।

(৪) জলাশয়ে বীচি, তরঙ্গ। অন্যত্র বীচি, ইন্দ্রিয়-ক্ষোভ।

(৫) হস্তীতে দান, অর্থাৎ মদের অভাব। সকল সময়ে হস্তীর মদক্ষরণ হয় না। অন্যত্র অর্থবিভাগের অভাব।

(৬) তীক্ষ্ণতা, উগ্রভাগ অপর কাহারও দেখা যাইত না।

স্নেহত্যাগঃ খলেম্বেব ন চ বৈ স্বজনে জনে ॥৯৭
তং দেশং পালয়ামাস লালয়ল্ললিতাঃ প্রজাঃ।
ধর্ম্মং সংস্থাপয়ন্ দেশে দুষ্টে দণ্ডধরো যমঃ ॥৯৮
ইত্থং পালয়তস্তস্য ধর্ম্মেণ ধরণীতলম্।
সহস্রাণি ব্যতীয়ুর্ব্বৈ বর্ষাণ্যেকাদশ প্রভোঃ ॥৯৯
তত্র নীচজনাচ্ছুত্বা সীতায়া অপমানতাম্।
রজকোক্ত্যা স্ববনিতাং তাং তত্যাজ রঘূদ্বহঃ ॥
পৃথ্বীং পালয়মানস্য ধর্ম্মেণ নৃপতেস্তদা।
সীতাবিরহিতামেকাং নিদেশেন সুরক্ষিতাম্ ॥
কদাচিৎ সংসদো মধ্যে হ্যাসীনস্য মহামতেঃ।
আজগাম মুনিশ্রেষ্ঠঃ কুম্ভোৎপত্তির্ম্মুনির্ম্মহান্ ॥

যাইত। ৯০—৯৬। গুণচ্ছেদ (১) বাণেই ঘটিত, পুস্তকেই দৃঢ়বন্ধ (২) ছিল। খল-ব্যক্তিতেই লোকের স্নেহাভাব লক্ষিত হইত, আত্মীয় ব্যক্তির উপর কাহারও স্নেহাভাব হইত না। রাম শিষ্টের পালন, দুষ্টের দমন এবং দেশের ধর্ম্মস্থাপন করত সেই রাজ্য পালন করিতেন। দুষ্ট ব্যক্তির পক্ষে তিনি সাক্ষাৎ যমস্বরূপ ছিলেন। প্রভু রামচন্দ্র এইরূপে ধর্ম্মানুসারে একাদশ সহস্র বৎসর সমগ্র পৃথিবীরাজ্য পালন করিলেন। অনন্তর রঘুনাথ একদিন কোন রজকজাতীয় নিকৃষ্ট ব্যক্তির মুখে সীতার রাবণগৃহে বসতিনিবন্ধন অপবাদ শ্রবণ করিয়া তাঁহাকে (অম্লানবদনে) বনে ত্যাগ করিলেন। ৯৭—১০০। তিনি সীতাকে পরিত্যাগ করিয়া (অন্তরে একান্ত অসুখী হইলেও) পূর্ব্ববৎ অক্ষুণ্ণভাবে যথানিয়মে পৃথিবী পালন করিতে লাগিলেন। তাঁহার শাসনগুণে পৃথিবী সুরক্ষিতা; রাজ্যমধ্যে কোথাও অশান্তির লেশমাত্রও দৃষ্ট হইত না। একদা

(১) গুণচ্ছেদ জ্যাচ্ছেদ, অন্যত্র দয়া দাক্ষিণ্যাদি গুণের অভাব।

(২) পুস্তক অর্থাৎ কাব্যে দৃঢ়বন্ধ,—পদ্মমুরজ প্রভৃতি বন্ধ, অন্যত্র অপরাধাভাবে উগ্রশাসন ছিল না।

গৃহীত্বার্ঘ্যং সমুত্তস্থৌ বসিষ্ঠেন সমন্বিতঃ।
জনতাভির্ম্মহারাজো বার্দ্ধিশোষকমদ্ভুতম্ ॥১০৩
স্বাগতেন স সম্ভাব্য পপ্রচ্ছ তমনাময়ম্।
সুখোপবিষ্টং বিশ্রান্তং বভাষে রঘুনন্দনঃ ॥১০৪
ইতি শ্রীপাদ্মে পাতালখণ্ডে
তৃতীয়োঽধ্যায়ঃ ॥ ৩ ॥

## চতুর্থোঽধ্যায়ঃ।

শেষ উবাচ।

ইত্থং স্বাগতসন্তুষ্টং ব্রহ্মচর্য্যতপোনিধিম্।
উবাচ মতিমান্ বীরঃ সর্ব্বলোকগুরুর্মুনিম্ ॥ ১
স্বাগতং তে মহাভাগ কুম্ভভূতে তপোনিধে।
ত্বদ্দর্শনেন সর্ব্বে বৈ পাবিতাঃ সকুটুম্বকাঃ ॥ ২
কচিন্মতিস্তে বেদেষু শাস্ত্রেষু পরিবর্ত্ততে।

---

মহামতি রাম সভামধ্যে আসীন রহিয়াছেন, এমত সময়ে মুনিবর অগস্ত্যদেব তথায় আসিয়া উপস্থিত হইলেন। মহারাজ রাম মহর্ষিকে আসিতে দেখিয়া সভাস্থিত জনগণ সমভিব্যাহারে বশিষ্ঠদেবের সহিত, অর্ঘ্য-হস্তে দণ্ডায়মান হইলেন এবং ঐ সমুদ্রশোষক অদ্ভুতচরিত্র মুনিবরকে স্বাগতবাক্যে সংবর্দ্ধনা করিয়া কুশল জিজ্ঞাসা করিলেন। মহর্ষি সুখাসীন হইয়া বিশ্রাম লাভ করিলে রঘুনন্দন তাঁহাকে বলিলেন। ১০১—১০৪।

তৃতীয় অধ্যায় সমাপ্ত।

## চতুর্থ অধ্যায়।

অনন্তদেব কহিলেন,—সকল লোকগুরু মতিমান্ রাম, তৎকৃত স্বাগত প্রশ্নে সুসন্তুষ্ট, ব্রহ্মচর্য্য ও তপস্যার নিধি মুনিবর অগস্ত্য-দেবকে কহিলেন,—হে মহাভাগ কুম্ভ-যোনে! হে তপোনিধে! আপনার মঙ্গল ত? আপনার দর্শনলাভে আমি সপরিবারে পবিত্র হইয়াছি; আপনার বেদশাস্ত্রের

ত্বত্তপোবিঘ্নকর্ত্তা বৈ নাস্তি ভূমণ্ডলে কচিৎ । ৩
লোপামুদ্রা মহাভাগ যা চ তে ধর্ম্মচারিণী
যস্যাঃ পতিব্রতাধর্ম্মাৎ সর্ব্বং ভবতি শোভনম্‌
অপি শংস মহাভাগ ধর্ম্মমূর্ত্তে কৃপানিধে ।
অলোলুপস্য কিং কার্য্যং করবাণি মুনীশ্বর । ৫
ত্বত্তপোযোগতঃ সর্ব্বং ভবতি স্বেচ্ছয়া বহু ।
তথাপি ময়ি কৃত্বৈব কৃপাং শংস মহামুনে । ৬

শেষ উবাচ ।

ইত্যুক্তো লোকগুরুণা রাজরাজেন ধীমতা ।
উবাচ রামং লোকেশং বিনীততরভাষয়া । ৬

অগস্ত্য উবাচ ।

স্বামিংস্তব সুদুর্দ্দর্শং দর্শনং দৈবতৈরপি !
কৃত্বা সমাগতং বিদ্ধি রাজরাজ কৃপানিধে । ৮
হতস্ত্বয়া রাবণাখ্যস্ত্বসুরো লোককণ্টকঃ ।
দিষ্ট্যাদ্য দেবাঃ সুখিনো দিষ্ট্যা রাজা
বিভীষণঃ । ৯
রাম ত্বদ্দর্শনান্মেঽদ্য গতং বৈ দুষ্কৃতং কিল ।
সম্পূর্ণো মে মনঃকোষো হতং সর্ব্বং সুদুষ্কৃতম্‌
ইত্যুক্ত্বাপি বভূবাশু তূষ্ণীং কুম্ভসমুদ্ভবঃ
রামসন্দর্শনাহ্লাদ-বিহ্বলীকৃতমানসঃ । ১১
রামঃ পপ্রচ্ছ তং ভূয়ো মুনিং জ্ঞানবিশারদম্‌ ।
লোকাতীতং ভবন্তাবি সর্ব্বং জ্ঞাতারমিঙ্গিতম্‌
মুনে কথয় মে সর্ব্বং পৃচ্ছতো হি সবিস্তরম্‌ ।
কোঽসৌ ময়া হতো যো হি রাবণো বিবুধার্দ্দনঃ
কুম্ভকর্ণোঽপি কস্তেষ কা জাতিরৈব দুরাত্মনঃ ।
দেবো দৈত্যঃ পিশাচো বা মানবো বা মহামুনে
সর্ব্বমাখ্যাহি সর্ব্বজ্ঞ সর্ব্বং জানাসি বিস্তরাৎ ।
তথা কুরু মহাদেশং কৃপাং কৃত্বা মমোপরি । ১৫
ইতি শ্রুত্বা ততো বাক্যং কুম্ভজন্মা তপোনিধিঃ
যৎপৃষ্টং রঘুরাজেন প্রবক্তুং তৎপ্রচক্রমে । ১৬
রাম সৃষ্টিকরো ব্রহ্মা পুলস্ত্যস্তৎসুতোঽভবৎ

আলোচনা নির্বিঘ্নে চলিতেছে ত ? আপনার তপস্যার বিঘ্ন কেহ করিতেছে না ত ? হে মহাভাগ ! আপনার সহধর্ম্মিণী লোপামুদ্রা যাঁহার পতিব্রতাধর্ম্মে জগৎ মঙ্গলময় হইয়াছে, তিনি কুশলে আছেন ত ? হে ধর্ম্মমূর্ত্তে কৃপাময় মুনীশ্বর ! আমি জানি, আপনার কোন বিষয়ে স্পৃহা নাই এবং অচিরেই যদিও হয় ত তপোবলে তাহা পূরণ করিতে পারেন, তথাপি আপনার কোন্‌ কর্ম্ম সম্পন্ন করিব, কৃপা করিয়া আজ্ঞা করুন । ১—৬ । অনন্তদেব কহিলেন,—রাজরাজেশ্বর লোকগুরু ধীমান্‌ রাম এই কথা বলিলে, অগস্ত্যদেব অতি বিনীতভাষায় বলিলেন,—"হে স্বামিন্‌ ! হে হে কৃপানিধে রাজেশ্বর ! আমি দেবদুর্লভ তোমার দর্শনলাভ করিবার নিমিত্তই আসিয়াছি জানিবে । তুমি রাবণ রাক্ষসকে বধ করিয়া লোকের কণ্টক দূর করিলে, সৌভাগ্যক্রমে আজ দেবগণ সুখী । সৌভাগ্যক্রমে আজ বিভীষণ লঙ্কার রাজা । হে রাম ! তোমার দর্শনে আজ আমার পাপরাশি বিদূরিত হইল । মনঃক্ষোভ সুসম্পূর্ণ হইল । সমস্ত পাপ ধ্বংস হওয়ায় আমার মনোরথ সম্পূর্ণ হইল ।" রামসন্দর্শন-জনিত আনন্দে বিহ্বলচিত্ত মুনিবর অগস্ত্য এই বলিয়া মৌনাবলম্বন করিলেন । রাম ভূত, ভবিষ্যৎ, বর্ত্তমান নিখিল অলৌকিক বিষয়ের জ্ঞাতা জ্ঞানবিশারদ মুনিবর অগস্ত্যকে পুনর্ব্বার জিজ্ঞাসা করিলেন, মুনিবর ! আমি আপনার নিকটে যাহা জিজ্ঞাসা করিতেছি, আপনি বিস্তৃতভাবে তৎসমুদয়ের উত্তর দিন । আমি দেবগণের পীড়াদায়ক যে রাবণকে বধ করিয়াছি, ঐ রাবণ কে ? কুম্ভকর্ণ কে ? আর দুরাত্মা রাবণের জাতিই বা কে ? মুনিবর ! ঐ রাবণ দেব, দৈত্য, পিশাচ বা মানুষের মধ্যে কাহার বংশে উৎপন্ন ? আপনি সর্ব্বজ্ঞ, আপনি সমস্তই জানেন ; অতএব বিস্তৃতভাবে আমার এই প্রশ্নের উত্তর দিন । দয়া করিয়া এই বিষয়ের উত্তর দিয়া আমাকে কি করিতে হইবে, তাহা আদেশ করুন । ৭—১৫ । তপোনিধি কুম্ভজ, রামকর্ত্তৃক জিজ্ঞাসিত বিষয়ের উত্তর দিতে আরম্ভ

